বলেছি। তুমি রাজত্ব করছো, ইন্দ্রিয়ের পূজোয় নিরত আছো. ইন্দ্রিয় চর্চাতো কুকুরেরই কাজ। তাই তোমার আর কুকুরের মধ্যে আমি তো—কোন পার্থক্য দেখিনে।"

গল্প শেষ করিয়া নাঙ্গাবাবা মহারাজ প্রশ্নকারী ভক্তটির দিকে কটমট করিয়া তাকাইয়া কহিলেন, "সব সময়ে মনে রেখো—সাচ্চা ও শক্তিমান সাধু যাঁরা, ইচ্ছামাত্র সৃষ্টিতে তাঁরা আনতে পারেন পরম কল্যাণ অথবা ধ্বংস। তোমাদের তাঁরা দেখে থাকেন তাচ্ছিল্যেরই দৃষ্টিতে।"

কলিকাতার এক তরুণ ব্যারিষ্টার, ধনাঢ্য ঘরের ছেলে, নিজ স্বভাবের দোষে দুরারোগ্য ব্যাধিতে ভুগিতেছেন। আধুনিক শীর্ষ স্থানীয় ডাক্তারদের সকল কিছু চেষ্টা বিফল হওয়ার পর হতাশ হইয়া তিনি দিন যাপন করিতেছেন। একদিন জনৈক বন্ধুর মুখে নাঙ্গাবাবা মহারাজের মাহাত্ম্যের কথা শুনিলেন। প্রাণে আশার সঞ্চার হইল। বন্ধুটি নাঙ্গাবাবার স্নেহভাজন ভক্ত; দিন কয়েকের মধ্যেই পুরীতে বাবার আশ্রমে যাইবেন বলিয়া ঠিক করিয়াছেন। ব্যারিষ্টার তাঁহাকে কহিলেন, "আধুনিক চিকিৎসা বিজ্ঞান আমার এ দুশ্চিকিৎস্য গোপন ব্যাধি কখনো আরোগ্য করতে পারবে না। তাই বাবার যোগবিভূতির ওপরই আমার একান্ত ভরসা! আমার আবেদন তাঁকে জানাবেন, তিনি অন্তর্যামী—কোন কিছুই তাঁর অজ্ঞাত নয়। কৃপাদৃষ্টি দিয়ে আমায় যেন তিনি রোগের কবল থেকে মুক্ত করেন।"

আশ্রমে পৌঁছানোর পরদিনই ভক্তটি এক সুযোগে বাবার কাছে ঐ ব্যারিষ্টারের কথা পাড়িলেন, নিজেও আবেদন জানাইলেন, "বাবা, এ ভদ্রলোক মর্মান্তিক দুঃখ পাচ্ছেন। আপনি এর প্রতি একটু প্রসন্ন হোন।

"উস্‌সে তুমহারা কেয়া হোগা, বাতাও। আত্মজ্ঞানকা রাস্তা খুল্ যায়গা ?',—ধমকের সুরে নাঙ্গাবাবা বলিয়া উঠিলেন!

"না বাবা, তা নয়। তবে কিনা উনি আপনার নাম ক'রে বার বার মিনতি করলেন, তাই আপনাকে বলছি।"

"তবে শুনো হামারা বাৎ। তুমহারা দোস্ত্‌কা বেমারী হ্যায় পুরুষত্বহীনতা। পহেলি উস্‌কো দারু আওর পরদার ছোড়নে বোলো। লেকিন্‌ হ্‌ম্‌সে ইয়ে ভি শুন্‌লেও—উহ্‌ দারু অওর পরদার ছোড়নে কভি সকেগা নেহি। তব্‌ ক্যায়সে হম উস্‌কো বাঁচায়েঙ্গে, বোলো? উসকো প্রারব্ধ উসকো ওহি পাপচারমেই রাখ্‌ দেগা।"—অর্থাৎ, তবে শোন আমার কথা। তোমার বন্ধুর রোগ হচ্ছে পুরুষত্ব-হীনতা। সর্বাগ্রে ওকে সুরা পান আর পরস্ত্রী গমন বন্ধ করতে বলো। তবে তুমি একথাও শুনে নাও—ও দুটো কখনো সে ছাড়তে পারবে না। কি ক'রে তা'হলে আমি ওকে বাঁচাই, ব'ল? ওর প্রারব্ধ ওকে ঐ পাপ-পঙ্কের মধ্যেই এবার রেখে দেবে।

ভক্তটি কলিকাতায় ফিরিয়া আসিয়া ব্যারিষ্টার-বন্ধুকে বাবার মন্তব্য শুনাইলেন। এ কথা শুনিয়া নীরবে ব্যারিষ্টার কিছুক্ষণ বসিয়া রহিলেন। আত্মগ্লানিতে দুই চোখ বাষ্পাকুল হইয়া উঠিয়াছে, মৃদু স্বরে কহিলেন, 'বাবা অন্তর্যামী—শক্তিধর মহাপুরুষ। কোন কিছুই তাঁর দিব্য দৃষ্টির অগোচর নেই। তিনি ঠিকই বলেছেন। ঐ দুটো পাপ কার্যের মোহ থেকে এ জীবনে আমি বোধহয় আর মুক্তি পাবো না।"

সেদিন সকাল বেলায় বালিয়াড়ীর সোপান বাহিয়া বাবার কক্ষে আসিয়া দাঁড়ান এক আর্ত দর্শনার্থী। আশ্রমের এক ভক্তের সঙ্গে তাহার পরিচয় আছে—ভক্তটি কহিলেন, "বাবা, এর নাম মাধব পাল, বাড়ী বরিশালে। এক সময়ে খুব বর্ধিষ্ণু ব্যবসায়ী ছিলেন এরা, কিন্তু পাকিস্থান হবার পর সর্বস্ব হারিয়েছেন, দিন যাপন ক'রছেন ভিখারীর মত। আপনার আশীর্বাদের জন্য এসেছেন।"

আগন্তুককে আশীর্বাদ দিয়া এবং দুই-চারিটি প্রবোধবাক্য বলিয়া বাবা সেদিনও বিবৃত করিলেন একটি সুন্দর কাহিনী :

বৈকুণ্ঠে বসে নারায়ণ আর লক্ষ্মী সেদিন বিশ্রম্ভালাপ করছেন। কথা-প্রসঙ্গে লক্ষ্মী বললেন, "প্রভু, তুমি এই বিশ্বচরাচর সৃষ্টি করেছো বটে,

কিন্তু মানুষ তোমায় পাবার জন্য মোটেই ব্যাকুল নয়, আসলে তারা চায় আমাকেই।"

দু'জনে কিছুটা বিতর্ক হলো, তারপর ঠিক হলো—একথার সত্যতা যাচাই করতে হবে। মর্ত্যের এক ধনী শেঠের ভবনে দু'জনে হলেন উপস্থিত। লক্ষ্মী গিয়ে ঢুকলেন অন্দর মহলে, আর নারায়ণ এক দরিদ্র বৃদ্ধ ব্রাহ্মণের বেশে আশ্রয় নিলেন ভবন-সংলগ্ন বাগিচার এক বেতঝোড়ে।

শেঠ-গৃহের সব দ্রব্য লক্ষ্মী স্পর্শ করেছেন আর তা সোনা হয়ে যাচ্ছে। খাট, আলমারী, তৈজসপত্র খাদ্যশস্য—সমস্ত কিছু এভাবে হলো সোনায় রূপান্তরিত। শেঠ ও তার ছেলে-মেয়েদের উৎসাহের অবধি নেই, সারা ঘর বাড়ী বোঝাই করে ফেললো স্বর্ণ দ্রব্য দিয়ে। স্থান সঙ্কুলান হচ্ছে না—এখন কি করা যায়? স্থির হলো, বাগিচায় নূতন অস্থায়ী ঘর তৈরী ক'রে সোনা-দানা রাখার ব্যবস্থা হবে। একাজ করতে গিয়ে শেঠের লোকজন ব্রাহ্মণ বেশী নারায়ণকে করলো উৎখাত। বৃদ্ধ ব্রাহ্মণের করুণ মিনতিতে তাদের হৃদয় দ্রব হলো না। দেখা গেল, লক্ষ্মীর কথাই যথার্থ। লোকে জগৎ স্রষ্টা পরম পুরুষকে চায় না, আত্মজ্ঞানের পরম প্রাপ্তিকে চায় না—চায় অর্থ বৈভব, যা হচ্ছে বন্ধনের প্রধান কারণ।

আগন্তুক শ্রীপালকে বাবা কহিলেন, "দ্যাখো, জীবন হচ্ছে শ্বাস, বহু শ্বাস তো বাজে কাজেই নষ্ট করেছো এতগুলো বৎসর ধরে। এবার অবশিষ্ট শ্বাসগুলো ঈশ্বর ভাবনায় লাগাও। তাতেই প্রকৃত কল্যাণ হবে, প্রাণে আসবে সত্যকার শান্তি।"

এবার ভক্তদের দিকে তাকাইয়া প্রশান্ত কণ্ঠে নাঙ্গাবাবা কহিলেন, "আমার কাছে তো কতো লোকেই এসে ভীড় করে, আসে মনের কত কথা নিয়ে। কিন্তু আমি যে বসে আছি শুধু একটি মাত্র দাওয়াই নিয়ে; তা হচ্ছে ভবরোগের দাওয়াই। দুর্ভাগা মানুষ আমার কাছে এসে দাঁড়ায় ভব বন্ধনেরই জন্য। নূতন নূতন আকাঙ্ক্ষা পূরণের আবেদন

নিয়ে তারা ছুটে, আসে। কিন্তু আমার আসলি দাওয়াইর কথায়, পরমা মুক্তির কথায় তারা তো কান দেয় না।”

করুণার অমৃত-ভাণ্ড হস্তে নিয়া আত্মজ্ঞানী শিবকল্প মহাপুরুষ এই বিশাল ভারতের দিকে দিকে ঘুরিয়া বেড়াইয়াছেন দুই শতাধিক বৎসর। আর্তজনের কল্যাণে আর অদ্বৈত ব্রহ্মজ্ঞান প্রচারে হইয়াছেন মুক্তহস্ত। এবার এই মহাজীবনে শেষ অঙ্কের শেষ দৃশ্য হয় সমাগত।

বারো বৎসর পূর্বে ডায়েবেটিস রোগগ্রস্ত এক মৃতকল্প রোগী বাবার আশীর্বাদে বাঁচিয়া উঠে। এই রোগটিকে বাবা এতদিন নিজ দেহে পুষিয়া রাখিতেছিলেন। সেবক-ভক্ত জ্ঞানানন্দ একবার এ বিষয়ে বাবার দৃষ্টি আকর্ষণ করায় তিনি উত্তর দেন, “জ্ঞানানন্দ, উহ্ হ্যায় হমারা তূণ্‌মে এক্‌ঠো বাণ্ জিসনে দেহান্তকো রাস্তে পর হমকো লে জায়গা।” অর্থাৎ, জ্ঞানানন্দ, এ রোগটা হচ্ছে আমার তূণে রক্ষিত একটা প্রাণঘাতি বাণ। লগ্ন যখন আসবে তখন এই বাণটিই ঠেলে দেবে আমায় দেহত্যাগের পথে।

এই বাণই বাবা এবার তাঁহার তূণ হইতে বাহির করিলেন। দেহটি হইল কাল রোগে আক্রান্ত।

কয়েক দিনের মধ্যেই, ১৯৬১ সালের ২৮শে আগষ্ট তারিখে, আসিয়া গেল মর্তলীলার অবসানের পালা। পুরী তীর্থের এক নিভৃত কোণে গির্ণারী বস্তার পাহাড় শীর্ষে যে আত্মজ্ঞানের আলোক-স্তম্ভ এতদিন ছিল দেদীপ্যমান, এবার চিরতরে তাহা হইল অপসৃত।

— — —